তন্দ্রাভাব দূরীভূত—মুখে এক অনাসক্ত অলৌকিক ভাব ও শান্তি। চারিদিক দেখিতে দেখিতে তিনি ইহধাম হইতে বিদায় লইলেন। শুক্রবার সন্ধ্যা ৬টা ৪৫ মিনিটের সময় স্বামী তুরীয়ানন্দ সার্ধ উনষষ্টি বৎসর বয়সে মহাসমাধিস্থ হইলেন।[১] সেবাশ্রম মুখরিত এবং সান্ধ্য গগন প্রকম্পিত করিয়া উচ্চ সংকীর্তনরোল উঠিল, 'রামকৃষ্ণ, হরিবোল।' সন্ধ্যা হইতে পরদিন প্রাতঃকাল পর্যন্ত সমগ্র রাত্রি কীর্তন ভজন পাঠাদিতে অতিবাহিত হইল। শনিবার প্রাতে সাধু-ভক্তমণ্ডলী তাঁহার পুণ্য শরীর কুসুমচন্দনচর্চিত করিয়া আরাত্রিকাদির পর মণি-কর্ণিকার মহাশ্মশানে আনিয়া ভাগীরথীতে জল-সমাধি দিলেন। স্বামী তুরীয়ানন্দের মহাসমাধি উপলক্ষে কাশীধামস্থ শ্রীরামকৃষ্ণ 'অদ্বৈতাশ্রমে ১৯২২ খ্রীঃ ২রা আগস্ট বুধবার ঠাকুরের বিশেষ পূজা ও চণ্ডীপাঠ এবং সাধু-ভক্ত-দরিদ্র-নারায়ণসেবাদি সমারোহে সম্পন্ন হয়। হরি মহারাজের ব্যবহৃত জিনিসপত্রাদি আলমোড়া শ্রীরামকৃষ্ণ কুটীরে রক্ষিত আছে।

পরিশেষে স্বামী মাধবানন্দের কথায় পুনরাবৃত্তি করিয়া আমরাও বলি, "স্বামী তুরীয়ানন্দের মৃত্যুকে যদি মৃত্যুই বলা যায় তবে উহা তাঁহার জীবনের মতই মহিমময়। বস্তুতঃ তাঁহার মৃত্যু মৃত্যুই নহে, উহা মহামুক্তি, মৃত্যুঞ্জয়, অমরধামে গমনমাত্র। স্বামী তুরীয়ানন্দের মত মহাপুরুষের মহিমা আমাদের মত ইন্দ্রিয়জ্ঞানাবদ্ধ মানুষ কতটুকু বুঝিতে পারে? আমরা মাত্র এইটুকু বলিতে পারি, শুধু তাঁহার সান্নিধ্যই ছিল পরমানন্দলাভের সমান। তাঁহার ভাগবত চরিত্রের জ্যোতি এবং জ্ঞানগর্ভ উপদেশের শক্তি শ্রোতার মনের ঘনান্ধকার,

১ 'উদ্বোধন' পত্রিকায় ১৩২৯ ভাদ্র সংখ্যায় মহাসমাধির বিস্তৃত বিবরণ প্রকাশিত। 'মাসিক বসুমতী'র ১৩২৯ ভাদ্র সংখ্যায় শ্রীদেবেন্দ্রনাথ বসুর প্রবন্ধেও বহু তথ্য প্রদত্ত।

তৎক্ষণাৎ বিনষ্ট করিত। শ্রোতা তাঁহার সান্নিধ্য হইতে এই ধারণা লইয়া ফিরিয়া আসিতেন যে, তিনি যে ব্যক্তির সঙ্গলাভ করিলেন সেই ব্যক্তি ঈশ্বরের সহিত নিরন্তর সুগভীর সংযোগ অনুভব করেন। এই একটি বিষয়ে আমরা সুনিশ্চিত যে, ত্যাগ সংযম পবিত্রতা আধ্যাত্মিকতা প্রেম প্রভৃতি দৈবী সম্পদের প্রার্থী জগতে যতকাল থাকিবেন ততকাল স্বামী তুরীয়ানন্দের শুভ নাম আদর্শ ধর্মাচার্যরূপে মানবের মানসপটে উজ্জ্বল স্বর্ণাক্ষরে লিখিত থাকিবে।"[১]

ওঁ তৎ সৎ। ওঁ শ্রীরামকৃষ্ণার্পণমস্তু।

১ 'প্রবুদ্ধ ভারত' নামক ইংরেজী মাসিকের ১৯২২ সেপ্টেম্বর সংখ্যায় প্রকাশিত প্রবন্ধ হইতে অনূদিত ও উদ্ধৃত।